# বৈজ্ঞানিক পরিভাষা

প্রথম সংস্করণ




কলিকাতা বিশ্ববিদ্যালয়
১৯৬০

মূল্য ৪৲ টাকা।

# সূচীপত্র


| | | | | | পৃষ্ঠা |
|---|---|---|---|---|---|
| পদার্থবিদ্যা | ... | ... | ... | ... | ১ |
| উদ্ভিদ্‌বিদ্যা | ... | ... | ... | ... | ২৫ |
| অর্থবিদ্যা | ... | ... | ... | ... | ৫৩ |
| শরীরবৃত্ত ও স্বাস্থ্যবিদ্যা | ... | ... | ... | ... | ৬০ |
| প্রাণিবিদ্যা | ... | ... | ... | ... | ৭০ |
| ভূবিদ্যা | ... | ... | ... | ... | ৮৬ |
| মনোবিদ্যা | ... | ... | ... | ... | ৯৯ |
| রসায়ন | ... | ... | ... | ... | ১২৩ |
| গণিত : | | | | | |
| পাটীগণিত | ... | ... | ... | ... | ১৪০ |
| বীজগণিত | ... | ... | ... | ... | ১৪২ |
| জ্যামিতি | ... | ... | ... | ... | ১৪৫ |
| ঘন-জ্যামিতি | ... | ... | ... | ... | ১৪৭ |
| বলবিদ্যা | ... | ... | ... | ... | ১৪৮ |
| ত্রিকোণমিতি | ... | ... | ... | ... | ১৫১ |
| কনিক্স | ... | ... | ... | ... | ১৫১ |
| জ্যোতিষ | ... | ... | ... | ... | ১৫২ |
| ভূগোল | ... | ... | ... | ... | ১৫৭ |

## পরিভাষা পুস্তকাগার সমিতি

শ্রীশ্যামাপ্রসাদ মুখোপাধ্যায়, এম.এ., বি.এল., ব্যারিস্টর-অ্যাট-ল,
এম.এল.সি., ভাইস-চ্যান্সেলর

রায় বাহাদুর শ্রীখগেন্দ্রনাথ মিত্র, এম.এ.

শ্রীচারুচন্দ্র ভট্টাচার্য, এম.এ.

শ্রীরাজশেখর বসু, এম.এ.

পণ্ডিত শ্রীঅমূল্যচরণ বিদ্যাভূষণ

ডক্টর শ্রীসত্যচরণ লাহা, এম.এ., পি-এইচ.ডি.

---

## পরিভাষা কেন্দ্রীয় সমিতি

শ্রীরাজশেখর বসু, এম.এ.—সভাপতি

ডক্টর শ্রীসুনীতিকুমার চট্টোপাধ্যায়, এম.এ., ডি.লিট.

রায় বাহাদুর শ্রীখগেন্দ্রনাথ মিত্র, এম.এ.

পণ্ডিত শ্রীঅমূল্যচরণ বিদ্যাভূষণ

শ্রীদুর্গামোহন ভট্টাচার্য, এম.এ.

শ্রীচিন্তাহরণ চক্রবর্তী, এম.এ.

শ্রীবিজনবিহারী ভট্টাচার্য, এম.এ.

শ্রীদ্বারকানাথ মুখোপাধ্যায়, এম.এস-সি.

শ্রীচারুচন্দ্র ভট্টাচার্য, এম.এ.—সম্পাদক

শ্রীপ্রমথনাথ বিশী এম.এ.—সহকারী

---

## বিভিন্ন বিভাগীয় সমিতি

### পদার্থবিদ্যা

ডক্টর শ্রীফণীন্দ্রনাথ ঘোষ, এম.এ., পি-এইচ.ডি , এস-সি.ডি., এফ.ইন্‌স্ট.পি.

ডক্টর শ্রীশিশিরকুমার মিত্র, ডি.এস-সি.

শ্রীগিরীন্দ্রনাথ ভট্টাচার্য, এম.এস-সি.—সহকারী

## রসায়ন

ডক্টর শ্রীপ্রফুল্লচন্দ্র মিত্র, এম.এ., পি-এইচ.ডি.
ডক্টর শ্রীহেমেন্দ্রকুমার সেন, এম.এ., ডি.এস-সি.
ডক্টর শ্রীদুঃখহরণ চক্রবর্ত্তী, ডি.এস-সি.—সহকারী

## গণিত

ডক্টর শ্রীজ্যোতির্ম্ময় ঘোষ, ডি.এস-সি.
শ্রীসতীশচন্দ্র ঘোষ, এম.এ.
শ্রীসমরেন্দ্রনাথ রায়, এম.এস-সি.—সহকারী

## উদ্ভিদ্‌বিদ্যা

শ্রীগিরিজাপ্রসন্ন মজুমদার, এম.এস-সি.
শ্রীকালীপদ বিশ্বাস, এম.এস-সি.
শ্রীরবীন্দ্রমোহন দত্ত, এম.এস-সি.—সহকারী

## প্রাণিবিদ্যা

ডক্টর শ্রীহরেন্দ্রনাথ রায়, এম.এস.-সি., পি-এইচ ডি.
ডক্টর শ্রীহিমাদ্রিকুমার মুখোপাধ্যায়, ডি.এস.সি., ডি.আই.সি.
শ্রীজ্ঞানেন্দ্রলাল ভাদুড়ী, এম.এস-সি.—সহকারী

## শারীরবিদ্যা ও স্বাস্থ্যবিদ্যা

মহামহোপাধ্যায় শ্রীগণনাথ সেন, এম.এ., এল.এম.এস.
শ্রীনিবারণচন্দ্র ভট্টাচার্য্য, এম.এ.
ডক্টর শ্রীবিজলীবিহারী সরকার, এম.এ., ডি.এস-সি.
ডক্টর শ্রীঅনাথনাথ চট্টোপাধ্যায়, এম.বি., এফ.আর.এস.ই., বি. এস.
শ্রীজ্ঞানচন্দ্র চট্টোপাধ্যায়, এল এম.এস.
শ্রীমন্মথচন্দ্র মিত্র, বি.এস.-সি.—সহকারী

## ভূবিদ্যা

শ্রীশরৎলাল বিশ্বাস, এম.এস-সি.
শ্রীমনোমোহন চট্টোপাধ্যায়, এম.এস-সি.
শ্রীনন্দীপ্রসাদ কটকী, এম.এস-সি.—সহকারী

## ভূগোল

শ্রীকুমুদবন্ধু রায়চৌধুরী, এম.এ.

শ্রীগঙ্গাচরণ দাসগুপ্ত, এম.এ., বি.টি.

## দর্শন ও মনোবিদ্যা

ডক্টর শ্রীগিরীন্দ্রশেখর বসু, এম বি., ডি.এস-সি.

ডক্টর শ্রীসতীশচন্দ্র চট্টোপাধ্যায়, এম.এ., পি-এইচ.ডি.

শ্রীরবীন্দ্রনাথ ঘোষ, এম.এস-সি.—সহকারী

## চিত্রাঙ্কন ও কান্তিবিদ্যা

শ্রীচারুচন্দ্র দাসগুপ্ত, এম.এ.

## অর্থবিদ্যা ও ব্যবসায়

ডক্টর শ্রীহরিশচন্দ্র সিংহ, এম.এ., পি-এইচ.ডি.

---

বাংলা বানান সম্বন্ধে যে নিয়ম
বিশ্ববিদ্যালয় নির্দিষ্ট করিয়া
দিলেন আমি তাহা পালন করিতে
সম্মত আছি।

রবীন্দ্রনাথ ঠাকুর

১১ সেপ্টেম্বর
১৯৩৬

শ্রীশরৎ চন্দ্র চট্টোপাধ্যায় -
১লা আশ্বিন ১৩৪৩.

# ভূমিকা

বাংলা ভাষায় প্রচলিত শব্দসমূহের মধ্যে যেগুলি সংস্কৃত ভাষা হইতে অপরিবর্তিত-ভাবে আসিয়াছে তাহাদের বানান প্রায় সুনির্দিষ্ট। কিন্তু যে সকল শব্দ সংস্কৃত নহে, অর্থাৎ যেগুলি দেশজ বা অজ্ঞাতমূল, বিদেশাগত, অথবা সংস্কৃত বা বিদেশী শব্দের অপভ্রংশ তাহাদের বানানে বহু স্থলে বিভিন্নতা দেখা যায়। ইহার ফলে লেখক, পাঠক, শিক্ষক ও ছাত্র—সকলকেই কিছু-কিছু অসুবিধা ভোগ করিতে হয়। বাংলা বানানের একটা বহুজনগ্রাহ্য নিয়ম দশ-বিশ বৎসরের মধ্যে যে আপনা হইতেই গড়িয়া উঠিবে এমন লক্ষণ দেখা যাইতেছে না। বাংলা ভাষার লেখকগণের মধ্যে যাঁহারা শীর্ষস্থানীয় তাঁহাদের সকলের বানানের রীতিও এক নহে। সুতরাং মহাজন-অনুসৃত পন্থা কোন্‌টি তাহা সাধারণের বুঝিবার উপায় নাই।

কিছুকাল পূর্বে রবীন্দ্রনাথ চলিত বাংলা ভাষার বানানের রীতি নির্দিষ্ট করিয়া দিবার জন্য কলিকাতা বিশ্ববিদ্যালয়কে অনুরোধ করেন। গত নভেম্বর মাসে কলিকাতা বিশ্ববিদ্যালয় বাংলা বানানের নিয়ম-সংকলনের জন্য একটি সমিতি গঠিত করেন। সমিতিকে ভার দেওয়া হয়—যে সকল বানানের মধ্যে ঐক্য নাই সে সকল যথাসম্ভব নির্দিষ্ট করা এবং যদি বাধা না থাকে তবে কোন কোন স্থলে প্রচলিত বানান সংস্কার করা। প্রায় দুই শত বিশিষ্ট লেখক ও অধ্যাপকের অভিমত আলোচনা করিয়া সমিতি বানানের নিয়ম সংকলন করিয়াছেন। বলা বাহুল্য, যাঁহাদের অভিমত সংগৃহীত হইয়াছে তাঁহাদের মধ্যে যেরূপ কতকগুলি বিষয়ে মতভেদ আছে, সেইরূপ মতভেদ সমিতির সদস্যগণের মধ্যেও আছে। বিভিন্ন পক্ষের যুক্তি-বিচারের পর সদস্যগণের মধ্যে যতটা মতৈক্য ঘটিয়াছে তদনুসারেই বানানের প্রত্যেক বিধি রচিত হইয়াছে। এই ব্যবস্থার ফলে যে নিয়মাবলী সংকলিত হইয়াছে তাহা দেখিয়া হয়তো কেহ কেহ মনে করিবেন—বানানের যথেষ্ট সংস্কার হয় নাই, কেহ-বা ভাবিবেন—প্রচলিত রীতিতে অযথা হস্তক্ষেপ করা হইয়াছে। বানান-নির্ধারণের প্রথম চেষ্টায় এইরূপ মধ্যপন্থা অবলম্বন করা ভিন্ন অন্য উপায় নাই।

সুখের বিষয়, বহু ব্যক্তি বিশ্ববিদ্যালয়ের এই চেষ্টায় আগ্রহ প্রকাশ করিয়াছেন। সংকলিত নিয়মাবলী যদি সাধারণে গ্রহণ করেন তবেই অনেক বাংলা শব্দের বিভিন্ন রূপ অপসৃত হইবে এবং তাহার ফলে বাংলা ভাষাশিক্ষার পথ কিছু সুগম হইবে। কলিকাতা বিশ্ববিদ্যালয় কর্তৃক প্রকাশিত ও অনুমোদিত পাঠ্যপুস্তকাদিতে ভবিষ্যতে এই নিয়মাবলী-সম্মত বানান গৃহীত হইবে। আবশ্যক হইলে ইহা সংশোধিত ও পরিবর্ধিত হইতে পারিবে।

কলিকাতা বিশ্ববিদ্যালয় — শ্রীশ্যামাপ্রসাদ মুখোপাধ্যায়

৮ মে, ১৯৩৬

# বাংলা বানানের নিয়ম

গত নভেম্বর মাসে কলিকাতা বিশ্ববিদ্যালয় বাংলা বানানের নিয়ম সংকলনের জন্য একটি সমিতি নিযুক্ত করেন। এই সমিতি বিশিষ্ট লেখক ও অধ্যাপকগণের নিকট একটি প্রশ্নপত্র পাঠাইয়া তাঁহাদের অভিমত সংগ্রহ করিয়াছেন। প্রায় দুই শত উত্তর পাওয়া গিয়াছে। কতকগুলি বিষয়ে প্রায় সকল উত্তরদাতাই একমত। কোন কোন স্থলে বহুপ্রচলিত বানান কিঞ্চিৎ বদলাইয়া সরল করিতে কাহারও আপত্তি নাই। আবার কতকগুলি বিষয়ে প্রবল মতভেদ দেখা যায়। বিশ্ববিদ্যালয় কর্তৃক নিযুক্ত সমিতি সমস্ত অভিমত বিচার করিয়া বাংলা বানানের যে নিয়ম গ্রহণযোগ্য মনে করিয়াছেন তাহা নিম্নে বর্ণিত হইল।

বানান যথাসম্ভব সরল ও উচ্চারণসূচক হওয়া বাঞ্ছনীয়, কিন্তু উচ্চারণ বুঝাইবার জন্য অক্ষর বা চিহ্নের বাহুল্য এবং প্রচলিত রীতির অত্যধিক পরিবর্তন উচিত নয়। অতিরিক্ত অক্ষর বা চিহ্ন চালাইলে লাভ যত হইবে তাহার অপেক্ষা লেখক, পাঠক ও মুদ্রাকরের অসুবিধা বেশি হইবে। ভাষাতত্ত্ব-বিষয়ক গ্রন্থে বা শব্দকোষে উচ্চারণ-নির্দেশের জন্য বহু চিহ্নের প্রয়োগ অপরিহার্য, কিন্তু সাধারণ লেখায় তাহা ভারস্বরূপ। প্রচলিত শব্দের উচ্চারণ লোকে অর্থ হইতেই বুঝিয়া লয়। আমাদের ভাষায় বহু শব্দের বানানে ও উচ্চারণে মিল নাই, যথা—'গণ, বন, ঘন ; জলখাবার, জলযোগ ; আষাঢ়, গাঢ় ; সহিত, গলিত ; অশ্বতর, হ্রস্বতর ; একদা, একটা ; অচেনা, অদেখা'। এইপ্রকার শব্দের বানান-সংস্কার করিতে কেহই চান না, প্রদেশভেদে উচ্চারণের কিঞ্চিৎ ভেদ হইলেও ক্ষতি হয় না। সুপ্রচলিত শব্দের যদি বানান-সংস্কার করিতে হয় তবে বানানের জটিলতা না বাড়াইয়া সরলতা-সম্পাদনের চেষ্টাই কর্তব্য।

নবাগত বা অল্পপরিচিত বিদেশী শব্দসম্বন্ধে বিশেষ বিচার আবশ্যক। এইপ্রকার শব্দের বাংলা রূপ এখনও বদ্ধ হয় নাই, অতএব সাধারণের যথেচ্ছতার উপর নির্ভর না করিয়া বানানের সরল নিয়ম গঠন করা কর্তব্য।

অসংখ্য সংস্কৃত শব্দ বাংলা ভাষার অঙ্গীভূত হইয়া আছে। বহুস্থলে সংস্কৃত রীতিতেই সমাস-সন্ধির দ্বারা নূতন শব্দ গঠন করা হয়। এজন্য সংস্কৃত শব্দের বানানে হস্তক্ষেপ অবিধেয়।

কেবল বর্তমান লেখক ও পাঠকগণের লাভালাভ হিসাব করিয়া বানানের নিয়ম গঠন করিলে সুবিচার হইবে না। ভবিষ্যতে যাহারা লেখাপড়া শিখিবে তাহাদের যদি অধিকতর সুবিধা হয় তবেই নিয়ম-গঠন সার্থক হইবে।

C—1998 B

শব্দকোষ ভিন্ন সমস্ত বাংলা শব্দের বানান নির্দেশ অসম্ভব। এই প্রবন্ধে বানানের কতকগুলি সাধারণ নিয়ম দেওয়া হইয়াছে।

## সংস্কৃত বা তৎসম শব্দ

### ১। রেফের পর ব্যঞ্জনবর্ণের দ্বিত্ব

যদি শব্দের বুৎপত্তির জন্য আবশ্যক হয় তবেই রেফের পর দ্বিত্ব হইবে, যথা—'কার্ত্তিক, বার্ত্তা, বার্ত্তিক'। অন্যত্র দ্বিত্ব হইবে না, 'অর্চনা, মূর্ছা, অর্জুন, কর্তা, কর্দম, অর্ধ, ঊর্ধ্ব, কর্ম, কার্য, সর্ব'।

শেষোক্ত স্থলে রেফের পর দ্বিত্ব সংস্কৃত ব্যাকরণ-অনুসারে বিকল্পে সিদ্ধ, না করিলে দোষ হয় না বরং লেখা ও ছাপা সহজ হয়। হিন্দি, মারাঠি প্রভৃতি ভাষায় এই দ্বিত্ব হয় না।

### ২। সন্ধিতে ঙ্ স্থানে অনুস্বার

যদি ক খ গ ঘ পরে থাকে তবে পদের অন্তস্থিত ম্ স্থানে অনুস্বার অথবা বিকল্পে ঙ্ বিধেয়, যথা—'অহংকার, ভয়ংকর, শুভংকর, শংকর, সংখ্যা, সংগম, হৃদয়ংগম, সংঘটন' অথবা 'অহঙ্কার, ভয়ঙ্কর' ইত্যাদি।

সংস্কৃত ব্যাকরণের নিয়ম-অনুসারে বর্গীয় বর্ণ পরে থাকিলে পদের অন্তস্থিত ম্ স্থানে অনুস্বার বা পরবর্তী বর্গের পঞ্চম বর্ণ হয়, যথা—'সংজাত, স্বয়ংভূ' অথবা 'সঞ্জাত, স্বয়ম্ভূ'। বাংলার সর্বত্র এই নিয়ম অনুসারে ং দিলে উচ্চারণে বাধিতে পারে, কিন্তু ক-বর্গের পূর্বে অনুস্বার ব্যবহার করিলে বাধিবে না, কারণ বাংলায় অনুস্বারের উচ্চারণ ঙ-র সমান।

### ৩। বিসর্গান্ত পদ

বাংলায় বিসর্গান্ত সংস্কৃত পদের শেষের বিসর্গ বর্জিত হইবে, যথা—'আয়ু, বক্ষ, মন, ইতস্তত, ক্রমশ, বিশেষত, সদ্য'। কিন্তু শব্দের মধ্যে বিসর্গসন্ধি যথানিয়মে হইবে, যথা—'আয়ুষ্কাল, পুনঃপুন, প্রাতঃকাল, পুনরাগত, মনোযোগ, সদ্যোজাত'।

'আয়ুঃ, চক্ষুঃ, মনঃ, দুর্বাসাঃ' প্রভৃতি সংস্কৃত পদ বাংলায় প্রায়শ বিসর্গ না দিয়ে লেখা হয়। কিন্তু অব্যয় শব্দে কেহ বিসর্গ দেন, কেহ দেন না, যথা—বিশেষতঃ, বিশেষত'। সর্বত্র একই নিয়ম গ্রহণীয়।

### ৪। হসন্ত পদ

হসন্ত সংস্কৃত পদের ( বা শব্দের ) শেষে হস্-চিহ্ন রক্ষিত হইবে, যথা—'বাক্, দিক্, সম্রাট্, উপনিষৎ, বিদ্যুৎ, উদ্ভিদ্, বিদ্বান্, শ্রীমান্'।

## অ-সংস্কৃত অর্থাৎ তদ্ভব, দেশজ ও বিদেশী শব্দ

### ৫। রেফের পর ব্যঞ্জনবর্ণের দ্বিত্ব

অসংস্কৃত শব্দে এইরূপ দ্বিত্ব সর্বত্র বর্জনীয়, যথা—'কর্জ, শর্ত, পর্দা, সর্দার, কার্বা, ফর্মা, জার্মানি'।

### ৬। হস্-চিহ্ন

শব্দের শেষে সাধারণত হস্-চিহ্ন দেওয়া হইবে না, যথা—'ওস্তাদ, কংগ্রেস, চেক, জজ, টন, টি-পট, ট্রাম, ডিশ, তছনছ, পকেট, মক্তব, হুক, করিলেন, করিস'। কিন্তু যদি ভুল উচ্চারণের সম্ভাবনা থাকে তবে হস্-চিহ্ন বিধেয়। হ ও যুক্ত ব্যঞ্জনের উচ্চারণ সাধারণত স্বরান্ত, যথা—'দহ, অহরহ, কাণ্ড, গঞ্জ'। যদি হসন্ত উচ্চারণ অভীষ্ট হয় তবে হ ও যুক্ত ব্যঞ্জনের পর হস্-চিহ্ন আবশ্যক, যথা—'শাহ্, তখ্ত্, জেম্স্, বণ্ড্'। কিন্তু সুপ্রচলিত শব্দে না দিলে চলিবে, যথা—'আর্ট, কর্ক, গভর্নমেণ্ট, স্পঞ্জ'। মধ্য বর্ণে প্রয়োজন হইলে হস্-চিহ্ন বিধেয়, যথা—'খট্‌কা, তদ্‌বির, এক্স্‌প্রেস'। যদি উপান্ত্য স্বর অত্যন্ত হ্রস্ব হয় তবে শেষে হস্-চিহ্ন বিধেয়, যথা—'কট্ কট্, খপ্, সার্'।

বাংলার কতকগুলি শব্দের শেষে অ-কার উচ্চারিত হয়, যথা—'গলিত, ঘন, দৃঢ়, প্রিয়, করিয়াছ, করিত, ছিল, এস'। কিন্তু অধিকাংশ শব্দের শেষের অ-কার গ্রস্ত, অর্থাৎ শেষ অক্ষর হসন্তবৎ, যথা—'অচল, গভীর, পাঠ, কনক, করিস, করিলেন'। এই সকল সুপরিচিত শব্দের শেষে অ-ধ্বনি হইবে কি হইবে না তাহা বুঝাইবার জন্য কেহই চিহ্ন প্রয়োগ করেন না। সাধারণত অ-সংস্কৃত শব্দে অন্ত্য হস্-চিহ্ন অনাবশ্যক, বাংলা-ভাষার প্রকৃতি অনুসারেই হসন্ত-উচ্চারণ হইবে। অল্প কয়েকটি বিদেশী শব্দের শেষে অ উচ্চারণ হয়, যথা—'বাই-ল'। কিন্তু প্রভেদ রক্ষার জন্য অপর বহু বহু শব্দে হস্-চিহ্নের ভার চাপান অনাবশ্যক। কেবল ভুল উচ্চারণের সম্ভাবনা থাকিলে হস্-চিহ্ন বিধেয়।

### ৭। ই ঈ উ ঊ

যদি মূল সংস্কৃত শব্দে ঈ বা ঊ থাকে তবে তদ্ভব বা তৎসদৃশ শব্দে ঈ বা ঊ অথবা বিকল্পে ই বা উ হইবে, যথা—'কুমীর, কুমির; শীষ, শিষ; রানী, রানি; ময়রানী, ময়রানি; পাখী, পাখি; শাড়ী, শাড়ি; ঊনিশ, উনিশ; চূন, চুন; পূব, পুব'। কিন্তু তদ্ভব ও তৎসদৃশ ভিন্ন অন্য শব্দে কেবল হ্রস্ব ই বা হ্রস্ব উ হইবে, যথা—'ঝি, দিদি, মাসি, পিসি, কাকি, মামি, ঢাকি, ঢুলি, বাঙালি, ইংরেজি, হিন্দি, রেশমি, পশমি, মাটি, ওকালতি, একটি, দুটি'।

বহু লেখক তদ্ভব শব্দে মূল অনুসারে ঈ ঊ বজায় রাখিতে চান, পক্ষান্তরে অনেকে সর্বত্র ই উ লেখা উচিত মনে করেন। সেজন্য তদ্ভব ও তৎসদৃশ শব্দে বিকল্প বিহিত

হইল। অন্য শব্দে হ্রস্ব-দীর্ঘ-ভেদের হেতু দেখা যায় না, কেবল ই উ লিখিলে বানান সরল হইবে।

নবাগত বিদেশী শব্দে ঈ উ প্রয়োগ সম্বন্ধে পরে দ্রষ্টব্য।

## ৮। ণ ন

অ-সংস্কৃত শব্দে কেবল ন হইবে, যথা—'কান, সোনা, বামুন, কোরান, করোনার'।

## ৯। ও-কার ও ঊর্ধ্ব-কমা প্রভৃতি

সুপ্রচলিত বাংলা শব্দের উচ্চারণ, উৎপত্তি বা অর্থের ভেদ বুঝাইবার জন্য ও-কার, ঊর্ধ্ব-কমা বা অন্য চিহ্ন যোগ যথাসম্ভব বর্জনীয়, যথা—'যত, মত ( সদৃশ ), কাল ( সময়, কল্য, কৃষ্ণ ), ভাল ( কপাল, উত্তম ), চাল ( চাউল, ছাদ, গতি ), ডাল ( দালি, শাখা ), এত, এখন, কে, দেখা, খেলা'।

'হো, হয়তো, বানান বিধেয়।

'কোন, এখন, কখন, তখন' প্রভৃতি শব্দের বিভিন্ন প্রয়োগে এইরূপ বানান বিধেয়—'কোন্ লোক? কোন কোন লোক বর্ণান্ধ। কোনও লোক আসে নাই। কখন্ হইবে জানি না। কখন মেঘ কখন রৌদ্র। এমন কখনও হয় না।'

ইয়া উয়া প্রত্যয়ান্ত কতকগুলি শব্দের চলিত ( ও আধুনিক সাধু ) রূপ এই প্রকার হইবে—'একঘরে, জটে, কটমটে, ছটফটে; জলো, মদো, ঘরো, পড়ো, পটো, খড়ো, ঝড়ো'। উপান্ত্য বর্ণে ও-কার ধ্বনি বুঝাইবার জন্য বিকল্পে ঊর্ধ্ব-কমা চিহ্ন দেওয়া যাইতে পারে যথা—একঘ'রে, জ'লো'।

## ১০। ং ঙ

'বাঙালি, আঙুল, রঙের' প্রভৃতি বানান বিধেয়। যদি স্বরচিহ্নযোগ না হয় তবে বিকল্পে ং বা ঙ বিধেয়, যথা—'রং রঙ; সং সঙ; বাংলা, বাঙলা'। '

ং ও ঙ-র প্রাচীন উচ্চারণ যাহাই হউক, আধুনিক বাংলা উচ্চারণ সমান, সেজন্য অনুস্বার স্থানে বিকল্পে ঙ লিখিলে আপত্তির কারণ নাই। 'রং-এর' অপেক্ষা 'রঙের' লেখা সহজ। 'রঙ্গের' লিখিলে অভীষ্ট উচ্চারণ আসিবে না, কারণ 'রঙ্গ' ও 'রং'-এর উচ্চারণ সমান নয়, কিন্তু 'রং' ও 'রঙ' সমান। 'বাঙ্গালি' ও 'বাঙালি'র উচ্চারণও সমান নয়।

## ১১। শ ষ স

মূল সংস্কৃত শব্দ অনুসারে তদ্ভব শব্দে শ, ষ বা স হইবে, যথা—আঁশ ( অংশু ), আঁষ ( আমিষ ), শাঁস ( শস্য ), মশা ( মশক ), পিসি ( পিতৃঃস্বসা' )। দেশজ শব্দের প্রচলিত বানান হইবে, যথা—'সরেস, করিস, করসা ( -শা ), উশখুশ'। বিদেশী শব্দে

মূল উচ্চারণ অনুসারে s স্থানে স ও sh স্থানে শ হইবে, যথা—'আসল, খাস, জিনিস, সাদা, সবুজ, মাসুল, মসলা, পেনসিল, সিমেণ্ট, পুলিস, ক্লাস ; শরবৎ, শরম, শহর, খুশি, পোশাক, পেনশন, বার্নিশ, শার্ট, শেক্স্পিয়র'।

তদ্ভব ও দেশজ শব্দের শ ষ স প্রয়োগের যে নিয়ম দেওয়া হইল তাহা প্রচলিত রীতির অনুযায়ী। প্রায় সকল লেখকই এই রীতি বজায় রাখিতে চান। অধিকাংশ বিদেশী শব্দের প্রচলিত বানানে মূল উচ্চারণ অনুসারে শ বা স লেখা হয়, যথা—'আসল, সবুজ, ক্লাস ; চশমা, পশম, পেনশন' ; কিন্তু ব্যতিক্রমও আছে, যথা—'মাশুল, মশলা ; সরবৎ, সরম'। নবাগত বিদেশী শব্দের বাংলা রূপে অনেকেই শুদ্ধ উচ্চারণ বজায় রাখার চেষ্টা করেন। সামঞ্জস্যের জন্য সকল বিদেশী শব্দেই মূল উচ্চারণ-অনুসারে শ স প্রয়োগ সমীচীন হইবে।

বিদেশী শব্দে s-ধ্বনির জন্য বাংলায় ছ অক্ষর বর্জনীয়।

## ১২। ক্রিয়াপদ

সাধু ও চলিত প্রয়োগে কৃদন্তরূপে 'করান' 'পাঠান' অথবা বিকল্পে 'করানো, পাঠানো' প্রভৃতি বানান বিধেয়। 'করিয়ো, দিয়ো' ইত্যাদি বানানে-য় অনাবশ্যক, 'করিও, দিও' বিধেয়।

চলিত ভাষার ক্রিয়াপদের বিহিত বানানের কয়েকটি উদাহরণ দেওয়া হইল। বিকল্পে ঊর্ধ্ব-কমা বর্জন করা যাইতে পারে এবং -লাম বিভক্তি স্থানে -লুম বা -লেম লেখা যাইতে পারে।

### হ-ধাতু

হয়, হন, হও, হস (হ'স), হই। হচ্ছে। হয়েছে। হোক, হোন, হও, হ। হল (হ'ল), হলাম। হত (হ'ত)। হচ্ছিল। হয়েছিল। হবে। হয়ো, হস (হ'স)। হতে (হ'তে)। হয়ে, হলে (হ'লে), হবার, হওয়া।

### খা-ধাতু

খায়, খান, খাও, খাস, খাই। খাচ্ছে, খেয়েছে। খাক, খান, খাও, খা। খেলে, খেলাম। খেত। খাচ্ছিল। খেয়েছিল। খাবে। খেও, খাস। খেতে, খেয়ে, খেলে, খাবার, খাওয়া।

### দি-ধাতু

দেয়, দেন, দাও, দিস, দিই। দিচ্ছে। দিয়েছে। দিক, দিন, দাও, দে। দিলে, দিলাম। দিত। দিচ্ছিল। দিয়েছিল। দেবে। দিও, দিস। দিতে, দিয়ে, দিলে, দেবার, দেওয়া।

## শু-ধাতু

শোয়, শোন, শোও, শুস, শুই। শুচ্ছে। শুয়েছে। শুক, শুন, শোও, শো। শুল, শুলাম। শুত। শুচ্ছিল। শুয়েছিল। শোবে। শুয়ো, শুস। শুতে, শুয়ে, শুলে, শোবার, শোয়া।

## কর্-ধাতু

করে, করেন, কর, করিস, করি। করছে। করেছে। করুক, করুন, কর, কর্। করলে (ক'রলে), করলাম। করত (ক'রত)। করছিল। করেছিল। করবে। করো (ক'রো), করিস। করতে (ক'রতে), করে (ক'রে), করলে (ক'রলে), করবার, করা।

## কাট্-ধাতু

কাটে, কাটেন, কাট, কাটিস, কাটি। কাটছে। কেটেছে। কাটুক, কাটুন কাট, কাট্। কাটলে, কাটলাম। কাটত। কাটছিল। কেটেছিল। কাটবে। কেটো, কাটিস। কাটতে, কেটে, কাটলে, কাটবার, কাটা।

## লিখ্-ধাতু

লেখে, লেখেন, লেখ, লিখিস, লিখি। লিখছে। লিখেছে। লিখুক, লিখুন, লেখ, লেখ্। লিখলে, লিখলাম। লিখত। লিখছিল। লিখেছিল। লিখবে। লিখো, লিখিস। লিখতে, লিখে, লিখলে, লেখবার, লেখা।

## উঠ্-ধাতু

ওঠে, ওঠেন, ওঠ, উঠিস, উঠি। উঠছে। উঠেছে। উঠুক, উঠুন, ওঠ, ওঠ্, উঠল, উঠলাম। উঠত। উঠছিল। উঠেছিল। উঠবে। উঠো, উঠিস। উঠতে, উঠে, উঠলে, ওঠবার, ওঠা।

## করা-ধাতু

করায়, করান, করাও, করাস, করাই। করাচ্ছে। করিয়েছে। করাক, করান, করাও, করা। করালে, করালাম। করাত। করাচ্ছিল। করিয়েছিল। করাবে। করিও, করাস। করাতে, করিয়ে, করালে, করাবার, করান।

## ১৩। কতকগুলি সাধু শব্দের চলিত রূপ

'কুয়া, সুতা, বিছা, উঠান, উনান পুরান, পিতল, ভিতর, উপর' প্রভৃতি কতকগুলি সাধু শব্দের মৌখিক রূপ কলিকাতা অঞ্চলে অস্থপ্রকার। যে শব্দের মৌখিক বিকৃতি

আদ্য অক্ষরে তাহার সাধু রূপই চলিত ভাষায় গ্রহণীয়, যথা—'পিতল, ভিতর, উপর'। যাহার বিকৃতি মধ্য বা শেষ অক্ষরে তাহার চলিত রূপ মৌখিক রূপের অনুযায়ী করা বিধেয়, যথা—'কুয়ো, সুতো, মিছে, উঠন, উনন, পুরনো'।

## নবাগত ইংরেজি ও অন্যান্য বিদেশীয় শব্দ

Cut-এর u, cat-এর a, f, v, w, z প্রভৃতির প্রতিবর্ণ বাংলায় নাই। অল্প কয়েকটি নূতন অক্ষর বা চিহ্ন বাংলা লিপিতে প্রবর্তিত করিলে মোটামুটি কাজ চলিতে পারে। বিদেশী শব্দের বাংলা বানান যথাসম্ভব উচ্চারণসূচক হওয়া উচিত, কিন্তু নূতন অক্ষর বা চিহ্নের বাহুল্য বর্জনীয়। এক ভাষার উচ্চারণ অন্য ভাষার লিপিতে যথাযথ প্রকাশ করা অসম্ভব। সাধারণ বাঙালির ইংরেজি উচ্চারণ ইংরেজের সমান নয়, তথাপি তাহাতে কাজ চলিতেছে। নবাগত বিদেশী শব্দের শুদ্ধি রক্ষার জন্য অধিক আয়াসের প্রয়োজন নাই, কাছাকাছি বাংলা রূপ হইলেই লেখার কাজ চলিবে এবং শুদ্ধ উচ্চারণ অভিজ্ঞ ব্যক্তির মুখে শুনিয়াই শিখিতে হইবে।

### ১৪। বিবৃত অ (cut-এর u)

মূল শব্দে যদি বিবৃত অ থাকে তবে বাংলা বানানে আদ্য অক্ষরে আ-কার এবং মধ্য অক্ষরে অ-কার বিধেয়, যথা—'ক্লাব (club), বাস্ (bus), বাল্‌ব্ (bulb), সার্ (sir), থার্ড (third), বাজেট (budget), জার্মন (German), কাটলেট (cutlet); সার্কস (circus), ফোকস (focus), অগস্ট (August), রেডিয়ম (radium), ফস্‌ফরস (phosphorus), হিরোডোটস (Herodotus)'।

### ১৫। বক্র আ (বিকৃত এ। cat-এর a)

মূল শব্দে বক্র আ থাকিলে বাংলায় আদিতে অ্যা এবং মধ্যে ্যা বিধেয়, যথা—'অ্যাসিড (acid), হ্যাট (hat)'।

এইরূপ বানানে '্যা'-কে য-ফলা আ-কার মনে না করিয়া একটি বিশেষ স্বরবর্ণের চিহ্ন জ্ঞান করা যাইতে পারে, যেমন হিন্দিতে এই উদ্দেশ্যে ঐ-কার চলিতেছে (hat—হৈট)। নাগরী লিপিতে যেমন অ-অক্ষরে ও-কার লাগাইলে ও (ऑ) হয়, সেই রূপ বাংলায় অ্যা হইতে পারে।

### ১৬। ঈ ঊ

মূল শব্দের উচ্চারণে যদি ঈ ঊ থাকে তবে বাংলা বানানে ঈ ঊ বিধেয়, যথা—'সীল (seal), ঈস্ট্ (east), উস্টার (Worcester), স্পূল (spool)'।

১৭। f v

f ও v স্থানে যথাক্রমে ফ ভ বিধেয়, যথা—'ফুট (foot), ভোট (vote)'। যদি মূল শব্দে v-এর উচ্চারণ f তুল্য হয়, তবে বাংলা বানানে ফ হইবে, যথা—'ফন (Von)'

১৮। w

w স্থানে প্রচলিত রীতি-অনুসারে উ বা ও বিধেয়, যথা—'উইলসন (Wilson), উড (wood), ওয়ে (way)'।

১৯। য়

নবাগত বিদেশী শব্দে অনর্থক য়-প্রয়োগ বর্জনীয়। 'মেয়র, চেয়ার, রেডিয়ম, সোয়েটর' প্রভৃতি বানান চলিতে পারে, কারণ য় লিখিলেও উচ্চারণ বিকৃত হয় না। কিন্তু উ-কার বা ও-কারের পর অকারণে য়, য়া, য়ো লেখা অনুচিত। 'এডোয়ার্ড, ওয়ার-বণ্ড', না লিখিয়া 'এড্ওআর্ড, ওঅর-বণ্ড' লেখা উচিত। 'হার্ডওয়ার' (hardware) বানানে দোষ নাই।

২০। s, sh

১১ সংখ্যক নিয়ম দ্রষ্টব্য।

২১। st

ইংরেজির st স্থানে নূতন সংযুক্ত বর্ণ স্ট বিধেয়, যথা—'স্টেশন'।

২২। z

z স্থানে জ বা জ় বিধেয়।

[২৩। হস্-চিহ্ন

৬ সংখ্যক নিয়ম দ্রষ্টব্য।

শ্রীরাজশেখর বসু—সভাপতি

| | |
|---|---|
| শ্রীপ্রমথনাথ চৌধুরী | শ্রীচিন্তাহরণ চক্রবর্তী |
| শ্রীবিধুশেখর ভট্টাচার্য | শ্রীসুনীতিকুমার চট্টোপাধ্যায় |
| শ্রীবিজয়চন্দ্র মজুমদার | শ্রীবিজনবিহারী ভট্টাচার্য |
| শ্রীদ্বারকানাথ মুখোপাধ্যায় | শ্রীঅমূল্যচরণ বিদ্যাভূষণ |
| শ্রীখগেন্দ্রনাথ মিত্র | শ্রীসত্যেন্দ্রনাথ মজুমদার |
| শ্রীদুর্গামোহন ভট্টাচার্য | শ্রীচারুচন্দ্র ভট্টাচার্য—সম্পাদক |

বাংলা বানান-সংস্কার সমিতি
কলিকাতা বিশ্ববিদ্যালয়

৩১ মার্চ, ১৯৩৬

# বৈজ্ঞানিক পরিভাষা

## পদার্থবিদ্যা

aberration অপেরণ
aberration of light আলোকাপেরণ
aberration, chromatic বর্ণাপেরণ
aberration, spherical গোলাপেরণ
abnormal অস্বাভাবিক
absolute পরম
absolute co-efficient পরমাঙ্ক
absolute density পরম ঘনত্ব
absolute expansion পরম প্রসার
absolute frequency of vibration পরম স্পন্দসংখ্যা
absolute measurement পরম মান
absolute scale পরম ক্রম
absolute temperature পরম উষ্মা, -উষ্মতা
absolute unit পরম একক
absolute zero পরম শূন্য
absorb শোষণ করা
absorbent শোষক
absorber শোষক
absorbing medium শোষক মাধ্যম
absorbing power শোষণ-শক্তি
absorption শোষণ
absorption band শোষণ পটি
absorption line শোষণ-রেখা
absorption, selective বৃত শোষণ
absorption spectrum শোষণ-বর্ণালি
accelerate ত্বরিত করা
accelerated ত্বরিত
accelerating ত্বরক
acceleration ত্বরণ
accommodation, adjustment উপযোজন
accumulator সঞ্চায়ক, অ্যাকুমুলেটর
accuracy যাথার্থ্য
accurate যথার্থ। নির্ভুল
achromatic অবার্ণ
achromatic lens অবার্ণ লেন্স্
achromatism অবার্ণতা
aclinic line শূন্যক্রান্তি রেখা
acoustic শাব্দ
acoustics স্বনবিদ্যা
actinic rays বিকারক রশ্মি
action ক্রিয়া
action at a distance দূরক্রিয়া
action, local স্থানীয় ক্রিয়া
action, primary মুখ্য ক্রিয়া
achromatic microscope অবার্ণ অণুবীক্ষণ
achromatic telescope অবার্ণ দূরবীক্ষণ
action, secondary গৌণ ক্রিয়া
active সক্রিয়
adhesion আসঞ্জন
adhesive power আসঞ্জন-সামর্থ্য
adiabatic রুদ্ধতাপ
adiabatic power রুদ্ধতাপ বিকার
adiathermanous, adiathermic রুদ্ধকীর্ণতাপ
adjust উপযোজিত করা
advantage, mechanical যান্ত্রিক সুবিধা

aerial আকাশ-তার
aerodrome এরোড্রোম
aerodynamics বায়ুগতিবিদ্যা
aeronautics বিমানবিদ্যা
agate অকীক, অ্যাগেট
aggregation সমষ্টিকরণ। সমষ্টি
agglomeration সংহতি
agonic line অকৌণিক রেখা
air বায়ু
air-balloon ফানুস
air-brake বায়ু-ব্রেক
air-compressor বায়ুপ্রেষক
air-core বায়ুগর্ভ
air-current বায়ুপ্রবাহ
air-craft বিমান
air-gap বায়ুচ্ছেদ
air-gun হাওয়া-বন্দুক
air-pump বায়ু-পাম্প্
air-ship খ-পোত
air-thermometer বায়ু-থার্মমিটার
air-tight বায়ুরোধী
alabaster অ্যালাবাস্টার
alcohol thermometer কোহল-থার্মমিটার
alpha rays } আল্‌ফা-কণা
alpha particles }
alternate একান্তর
alternating পরিবর্তী
alternating current পরিবর্তী প্রবাহ
alternator অল্টারনেটর
amalgam পারদমিশ্র
amber অ্যাম্বার
altitude উন্নতি
amethyst জামীরা, রাজাবর্ত মণি
ammeter আম্মিটার
ampere আম্পিয়র
ampere-hour আম্পিয়র-ঘণ্টা
ampere-hour meter আম্পিয়র-ঘণ্টা-মাপক
ampere-meter আম্পিয়র-মাপক
ampere turns আম্পিয়র-পাক
amplify পরিবর্ধিত করা
amplification পরিবর্ধন
amplifier পরিবর্ধক
amplitude বিস্তার
analyser বিশ্লেষক
anastigmatic অবিষমদৃক্
anchor নঙ্গর
anemometer বায়ুবেগমাপক
angle কোণ
angle, circular অর-কোণ
angle, critical সংকট-কোণ
angle of contact স্পর্শ কোণ
angle of deviation বিসরণ-কোণ
angle of minimum deviation লঘিষ্ঠ বিসরণ-কোণ
angle of diffraction অববর্তন-কোণ
angle of epoch আরব্ধ কোণ
angle of incidence আপতন-কোণ
angle of polarization সমবর্ত-কোণ
angle of reflection প্রতিফলন-কোণ
angle of refraction প্রতিসরণ-কোণ
angle of lead অগ্রসর-কোণ
angle of lag অনুসর-কোণ
angle of shear কৃন্তন-কোণ
angular কৌণিক
angular velocity কৌণিক বেগ
angular motion কৌণিক গতি
angular momentum কৌণিক ভরবেগ
angular acceleration কৌণিক ত্বরণ
anhydrous নিরুদক
anion অ্যানায়ন
annealing কোমলায়ন
annular বলয়াকার

anode অ্যানোড
anomalous অনিয়ত
antenna অ্যাণ্টেনা
anti-clockwise বামাবর্তী
antinode নিস্পন্দবিন্দু
aperiodic অপর্যায়ক
aperture ছিদ্র
aperture of a lens or a mirror উন্মেষ
apparatus যন্ত্র। যন্ত্রপাতি
apparent আপাত
apparent expansion আপাত প্রসারণ
application প্রয়োগ
applied science ফলিত বিজ্ঞান
approximate আসন্ন
aqueous জলীয়
aqueous vapour জলীয় বাষ্প
arbor অক্ষদণ্ড
arc চাপ
arc-lamp আর্ক্-দীপ
arc, electric তড়িৎ-আর্ক্
arc spectrum আর্ক্-বর্ণালি
arm বাহু, ভুজ
armature আর্মেচর
armature, drum ড্রাম-আর্মেচর
armature, ring রিং-আর্মেচর
armature winding পরিবেষ্টন
arrester, lightning বজ্রবারক
arrestment নিবর্তন। নিবর্তক
artesian well উৎসকূপ
artificial কৃত্রিম
asbestos অ্যাস্বেস্টস
aspirator বায়ু-চোষক
asphalt আসফাণ্ট, শিলাজতু
astatic আস্টাটিক
astatic needle আস্টাটিক সূচি
astatic galvanometer আস্টাটিক গ্যালভানোমিটার
astigmatic বিষমদৃক্
astigmatic error বিষম ভ্রম
astigmatism বিষম দৃষ্টি
astronomical telescope নভোবীক্ষণ
astro-physics নভোবস্তুবিদ্যা
asymmetric অপ্রতিসম
asymmetrical অপ্রতিসম
asynchronous অসমনিয়ত
athermancy তাপরোধিত্ব
atmosphere বায়ুমণ্ডল। আবহ
atmospheric বায়ুমণ্ডলীয়। আবহীয়
atmospheric electricity নভোবিদ্যুৎ
atmospherics আবহিক
atom পরমাণু
atomic পারমাণব
atomic heat পরমাণুতাপ
atomic number পরমাণু-অঙ্ক
atomic theory পরমাণুবাদ
atomic weight পরমাণুভার
atomizer কণবর্ষী
attenuation তনূকরণ
attracted-disc electrometer ফলক-কর্ষী তড়িন্মাপক
attraction আকর্ষণ.
audible শ্রাব্য
audibility শ্রাব্যতা
audio-frequency শ্রাব্যস্পন্দসংখ্যা
audiometer শ্রুতিমান
audiophone অডিওফোন
aurora অরোরা
aurora australis কুমেরুজ্যোতি
aurora borealis সুমেরুজ্যোতি
autoclave অটোক্লেভ
auto-collimation স্বতোঋজুভবন

auto-collimating spectrometer স্বতোক্ষ বর্ণালি মাপক
automobile স্বয়ংগম। মোটর গাড়ি
automatic স্বয়ংক্রিয়
auto-transformer অটো-ট্রান্সফরমার
available energy আপ্য শক্তি
available power আপ্য সামর্থ্য
available heat আপ্য তাপ
avalanche হিমানী-সম্প্রপাত
average গড়
average velocity গড় বেগ
avoirdupois অ্যাভারডুপয়েজ
axial অক্ষীয়
axis অক্ষ
axis, crystalline কেলাসাক্ষ
axis, free মুক্ত অক্ষ
axis, geometrical জ্যামিতিক অক্ষ
axis, magnetic চুম্বকাক্ষ
axis, neutral উদাসীন অক্ষ
axis, optical আলোকাক্ষ
axis of rotation ঘূর্ণাক্ষ
axis, principal প্রধান অক্ষ
axis of lens লেন্সের অক্ষ
axis of oscillation দোলনাক্ষ
axis of polarization সমবর্তাক্ষ
axis of telescope দূরবীক্ষণের অক্ষ
axis, visual দৃগক্ষ
axle অক্ষদণ্ড
axle box অক্ষপুট
azimuth দিগংশ

back E.M F. বিরুদ্ধ তড়িচ্চালক বল
backlash (of a screw) পিছুট
balance (*v*) (*e.g.*, a pressure) প্রতিমান করা
balance (*v*) (*e.g.*, a rod) সুস্থিত করা
balance (*n*) তুলা
balance, common তুলা
balance, hydrostatic অবগাহ-তুলা
balance, spring- স্প্রিং তুলা
balance, torsional ব্যাবর্ত তুলা
balancer তুলক
balance wheel তুলনচক্র
balance point তুলবিন্দু
ballistic ক্ষেপক
balloon বেলুন
ball-bearing বল-বেয়ারিং
band (interference or diffraction) পটি
band spectrum পটি-বর্ণালি
bar (*e.g.*, magnet) দণ্ড
bar (unit of pressure) বার
barograph বায়ুপ্রেষলিক্
barometer ব্যারোমিটার
barometer, cistern সকুণ্ড ব্যারোমিটার
barometer, siphon সাইফন ব্যারোমিটার
barometer, aneroid অনার্দ্র ব্যারোমিটার
baroscope বায়ুপ্রেষদৃক্
base (of a stand) পীঠ
base plate পীঠপট্ট
bass note খাদ সুর
bath, drying শোষণাধার
bath, sand বালি-খোলা
battery ব্যাটারি
battery, secondary সঞ্চায়ক ব্যাটারি
battery, storage সঞ্চায়ক ব্যাটারি
battery, voltaic ভোল্টীয় ব্যাটারি
beam (of light) রশ্মি
beam (of balance) দণ্ড
beam compass বীম কম্পাস
bearing বেয়ারিং অক্ষনাভি

beat স্বরকম্প
Becquerel rays বেকারেল রশ্মি
bed-plate ভিত্তিপট্ট
bell (*e.g.*, electric) ঘণ্টা
bellows হাপর, ভস্ত্রা
belting বেল্টিং
bench (optical) আলোক-বেঞ্চ
bending নমন
bending moment নমনাঙ্ক
bending force নমন-বল
Beta rays (Beta particles) বিটা রশ্মি, বিটা কণা
bevel বেভ্‌ল
bevel gear বেভ্‌ল গিয়ার
biaxial দ্ব্যক্ষ
bicycle বাইসিক্‌ল
bifilar দ্বিসূত্রী
bifocal দ্বিফোকস
bimirror যুগ্মদর্পণ
binary compound দ্বিমূল যৌগিক
binary screw যোজক স্ক্রু
binocular বাইনকুলার। দ্বিদৃক্
binocular vision দ্বিনেত্র দৃষ্টি
binocular, prismatic প্রিজম্যাটিক বাইনকুলার
bioscope চলচ্চিত্র, বায়োস্কোপ
biphase দ্বিদশ
biplate দ্বিপট্ট
biplane দ্বিপত্র বিমান
bipolar দ্বিমেরু
biprism বাইপ্রিজ্‌ম
biquartz বাইকোয়ার্ৎজ
blind, colour- বর্ণান্ধ
blind spot অন্ধবিন্দু
black body কৃষ্ণবস্তু
black body radiation কৃষ্ণবস্তুর বিকিরণ
black radiator কৃষ্ণবিকিরক
black temperature কৃষ্ণোষ্মা
bob দুল, পিণ্ড
bobbin কাটিম
body বস্তু
boil ফোটা, স্ফুটিত হওয়া
boiler বয়লার
boiling স্ফুটন
boiling point স্ফুটনাঙ্ক
bolograph বোলোগ্রাফ
bolometer বোলোমিটার
bomb calorimeter বম্ব্‌ ক্যালরিমিটার
booster প্রেষবর্ধক
bore (of a tube) রন্ধ্র
bore (*v*) ছিদ্র করা
borer রন্ধ্রক
bound charge বদ্ধাধান
boundary condition সীমাবস্থা
bow compass বো-কম্পাস
branched circuit সশাখ বর্তনী
brake গতিরোধক, ব্রেক
brake, vacuum ভ্যাকুয়ম ব্রেক
break ভঙ্গ
breakdown বৈকল্য
breaking point সহনসীমা
bridge, Wheatstone হুইটস্টোন ব্রিজ
bridge, metre মিটার ব্রিজ
bridge wire ব্রিজ-তার
brightness উজ্জ্বলতা
brittleness ভঙ্গুরতা
broadcast সম্প্রচার
broadcasting station সম্প্রচারকেন্দ্র
broadcasting wave সম্প্রচার-ঊর্মি
brown বাদামি রং
Brownian movement, ব্রাউনীয় সঞ্চরণ
brush বুরুশ। কূর্চ

brush (of a dynamo) ব্রাশ
brush discharge কূর্চ-স্ফুরণ
brush machine ব্রাশ যন্ত্র
bulb বাল্‌ব
bulk আয়তন
bulk modulus আয়তনাঙ্ক
bulk elasticity আয়তন-স্থাপকতা
bumping উত্তলন
bundle of rays রশ্মিগুচ্ছ
buoyancy প্লবতা। প্লাবিতা
burning glass আতশি কাচ
burning mirror আতশি দর্পণ,—মুকুর

cable কেব্‌ল
caisson কেসন
calibrate ক্রমাঙ্ক নির্ণয় করা
calibration ক্রমাঙ্কন
calipers ক্যালিপার
calipers, inside ভিতর-ক্যালিপার
calipers, outside বাহির-ক্যালিপার
calorescence তাপাপন
caloric তাপিক
calorie ক্যালরি
calorific তাপজনক
calorific value তাপনমূল্য
calorimeter ক্যালরিমিটার
calorimetry ক্যালরিমিতি
camera ক্যামেরা
camera lucida ক্যামেরা লুসিডা
camera, pinhole রন্ধ্র-ক্যামেরা
canada balsam কানাডা বালসাম
canal rays ক্যানাল রশ্মি
candle বাতি
candle, electric তাড়িত বাতি
candle, foot- ফুট-বাতি
candle power দীপশক্তি
cantilever আড়া, কর্ণালম্ব

capacity ধারকত্ব
capacity, thermal তাপ-ধারকত্ব
capacity, electrical তাড়িত ধারকত্ব
capacitance আধৃতি
capillary কৈশিক
capillarity কৈশিকত্ব
carburetor কারবুরেটর
cardinal points দিগ্‌বিন্দু
carrier বাহক
cartesian কার্টিজিয়ান
cartesian diver কার্টীয় ডুবুরি
cascade প্রপাত
casting ঢালাই
catalyser অনুঘটক
cathetometer ক্যাথিটমিটার
cathode ক্যাথোড
cathode rays ক্যাথোড রশ্মি
cathode glow ক্যাথোড দীপ্তি
cation ক্যাটায়ন
causticity বক্রাংশু স্পর্শ
caustic curve বক্রাংশু রেখা
caustic by reflection প্রতিফলন-বক্রাংশু
cell সেল
cell, dry ড্রাই সেল
cell, photo electric আলোক-তড়িৎ বন্ধ
cell, primary মৌল সেল
cell, secondary গ্রাহী সেল
cell, standard প্রমাণ সেল
centigrade scale thermometer সেন্টিগ্রেড থার্মমিটার
centigram সেন্টিগ্রাম
centre কেন্দ্র
centre of curvature বক্রতা কেন্দ্র
centre of gravity ভারকেন্দ্র
centre of inertia জাড্যকেন্দ্র

centre of oscillation দোলনকেন্দ্র
centre of mass ভরকেন্দ্র
centre of pressure প্রেষকেন্দ্র
centre of buoyancy প্লবকেন্দ্র
centre of gyration ভ্রমিকেন্দ্র
centre, optical রশ্মীয় কেন্দ্র
centric কেন্দ্রগত
centrifugal pump অপকেন্দ্র পাম্প্
C. G. S. system সি. জি. এস্ মান
chamois leather শাময় চর্ম
change of state অবস্থান্তর
change-over board পরিবর্তক পট্ট
characteristic বৈশিষ্ট্য
characteristic curve বৈশিষ্ট্যরেখা
charge আধান
charge, bound বদ্ধ আধান
charge, free মুক্ত আধান। charged আহিত
charge, induced আবিষ্ট আধান
charge (v) আধান করা
chart চিত্র
choke নিরোধ
choking coil নিরোধ-কুণ্ডলী
chord (music) স্বরসংগতি
chromoscope বর্ণদৃক্
chromatic বর্ণীয়
chromosphere বর্ণমণ্ডল
chronograph কাললিক্
chronometer ক্রনোমিটার
chronoscope কালদৃক্
cinematography চলচ্চিত্রবিদ্যা
circuit বর্তনী
circuit current বর্তনী-প্রবাহ
circuit, closed সংহত বর্তনী
circuit breaker বর্তনী-ছেদক
circuit, open খণ্ডিত বর্তনী

circularly polarized light বৃত্ত-সমবর্তিত আলোক
cistern barometer সকুণ্ড ব্যারোমিটার
clamp ক্ল্যাম্প্
clock glass চক্রকাচ
clockwise দক্ষিণাবর্ত
clockwork ঘড়ির কল
coagulate তঞ্চিত হওয়া
coagulation তঞ্চন
coalescence সমাশ্লেষ
co-efficient গুণাঙ্ক
co-efficient of friction ঘর্ষণাঙ্ক
co-efficient of expansion প্রসারাঙ্ক
co-efficient of dilation প্রসারাঙ্ক
co-efficient of viscosity সান্দ্রতাঙ্ক
coercive force নিগ্রহ-বল
cog-wheel দন্তুর চক্র
cohesion সংসক্তি
cohere সংসক্ত হওয়া
coherer সংসঞ্জক
coil কুণ্ডলী
coil, primary মুখ্য কুণ্ডলী
coil, secondary গৌণ কুণ্ডলী
coil, induction আবেশ-কুণ্ডলী
colour বর্ণ
column স্তম্ভ
combustion দহন
combination সংযোগ
compass দিগ্দর্শী, কম্পাস
compass, mariner's নৌ-দিগ্দর্শী
compensated প্রতিবিহিত
compound যৌগিক
compressibility সংনম্যতা
compressible সংনম্য
compression সংনমন
concave অবতল
concave, double উভাবতল

concave lens অবতল লেন্স
concave mirror অবতল দর্পণ
concentration (*e.g.*, ray) সমাহরণ
concentrated সমাহৃত
condensation ঘনীভবন, ঘনীকরণ
conduct পরিবহন করা
conduction পরিবহন
conductivity পরিবাহিতা
conductor পরিবাহী
conductor, bad কুপরিবাহী
conductor, good সুপরিবাহী
conductor, non- অপরিবাহী
connection যোজন
connector যোজক
consequent poles উপমেরু
conservation of energy শক্তির নিত্যতা
constant (*n*) ধ্রুবক
constant (*adj*) ধ্রুব, নিত্য
contact স্পর্শ
contract সংকুচিত হওয়া
contraction সংকোচন
convection পরিচলন
convex উত্তল
convex, concavo- উত্তলাবতল
convex, double- উভোত্তল
convex, plano- সমোত্তল
cool শীতল করা, —হওয়া
cooling শীতলীভবন, -করণ
core কোর, মজ্জা
core, laminated স্তরিত বস্তু
cork-borer কর্ক-বোরর, কর্ক-ভোমর
corpuscular theory কণিকাবাদ
critical (*e.g.*, temperature) সন্ধি-
crystal কেলাস। স্ফটিক
current প্রবাহ
current, alternating পরিবর্তী প্রবাহ
current, direct সমপ্রবাহ
current, induced আবিষ্ট প্রবাহ
curvature বক্রতা
cylinder স্তম্ভক। (circular) বেলন

dark অন্ধকার
decomposition (of light) বিশ্লেষণ
deflection বিক্ষেপ
degree (therm) ডিগ্রী, অংশ
delicate সূক্ষ্ম, সূক্ষ্মগ্রাহী
demagnatisation চুম্বকত্ব-হরণ
density ঘনত্ব। ঘনাঙ্ক
density, absolute পরম ঘনাঙ্ক
density, relative আপেক্ষিক ঘনত্ব
deposit (*e.g.*, gold) পরিন্যাস
depth গভীরতা
deviation চ্যুতি
dew শিশির
dew point শিশিরাঙ্ক
diamagnetism তিরশ্চুম্বকতা
diffuse (optics) বিক্ষিপ্ত করা
diffused light ব্যস্তালোক
diffusion (of light) বিক্ষেপণ
dilation প্রসারণ
dip বিনতি
direct ray সাক্ষাৎ রশ্মি, মূল রশ্মি
direction দিক্
discharge (*n*) ক্ষরণ, মোক্ষণ
discharge, oscillatory পরিবর্তী মোক্ষণ
discharge, spark স্ফুলিঙ্গ মোক্ষণ
dispersion (of light) বিচ্ছুরণ
displacement ভ্রংশ
distillation পাতন
distorted বিকৃত
distortion বিকৃতি
divergent অপসারী

duration স্থিতিকাল
dye রঞ্জক
dynamo ডাইনামো

ear drum কর্ণপটহ
echo প্রতিধ্বনি
eclipse গ্রহণ
eclipse, annular বলয়-গ্রাস
eclipse, partial খণ্ড গ্রাস
eclipse, total পূর্ণ গ্রাস
effervescence বুদ্‌বুদন
effervescent বুদ্‌বুদী। বুদ্‌বুদিত
electric বৈদ্যুতিক, তাড়িত
electric bell বৈদ্যুতিক ঘণ্টা
electric attraction তাড়িতাকর্ষণ
electric current বিদ্যুৎপ্রবাহ
electric light বিজলি বাতি, তাড়িতালোক
electric telegraph তাড়িত বার্তাবহ, টেলিগ্রাফ
electricity বিদ্যুৎ, তড়িৎ
electricity, dynamical চলবিদ্যুৎ
electricity, frictional ঘর্ষবিদ্যুৎ
electricity, negative নেগেটিভ বিদ্যুৎ
electricity, positive পজিটিভ বিদ্যুৎ
electricity, statical স্থিতীয় বিদ্যুৎ
electricity, voltaic ভোল্টীয় বিদ্যুৎ
electrode তড়িৎ-দ্বার
electrolysis তড়িদ্‌বিশ্লেষণ
electrolyte তড়িদ্‌বিশ্লেষ্য
electromagnet তড়িৎ-চুম্বক
electromagnetic তড়িৎ-চুম্বকীয়
electromotive force তড়িচ্চালক বল, E.M.F.
electroscope তড়িদ্‌বীক্ষণ
electroscope, goldleaf স্বর্ণপত্র-তড়িদ্‌বীক্ষণ

electron ইলেক্‌ট্রন
electronic ইলেক্‌ট্রনীয়
emerge নির্গত হওয়া
emergence নির্গম
emergence, angle of, নির্গম-কোণ
energy, conservation of, শক্তির নিত্যতা
engine এঞ্জিন
equator ভূ-বিষুবরেখা, নিরক্ষরেখা
equator, magnetic চুম্বকীয় নিরক্ষরেখা
equilibrium সাম্য। সুস্থিতি
equilibrium, of forces, বলস্থিতি
ether ঈথর
evacuate শূন্য করা
evacuation শূন্যীকরণ
evaporate বাষ্প করা, —হওয়া
evaporation বাষ্পীভবন, -করণ
examination পরীক্ষা
exceed অতিক্রম করা
exhaustion নিষ্কাশন
expansion, absolute পরম প্রসারণ
experiment অভিক্রিয়া, পরীক্ষা
explode বিস্ফোরিত হওয়া
explosion বিস্ফোরণ
eye-piece অভিনেত্র

Fahrenheit scale ফারেনহাইট স্কেল
field glass ভৌম দূরবীক্ষণ
field lens ক্ষেত্রবর্ধক লেন্স
fixed points (of thermometer) মানবিন্দু
flame শিখা
floating body প্লবমান বস্তু
fluid তরল ও বায়ব
fluorescence প্রতিপ্রভা। fluorescent প্রতিপ্রভ
focal length ফোকস-দূরত্ব

focus (*n*) ফোকস
focus, real সৎ ফোকস
focus, virtual অসৎ ফোকস
fog কুয়াশা
foot-blower পা-হাপর, পদভস্ত্রা
force বল
force pump উৎক্ষেপী পাম্প্
forces, equilibrium of, বলসাম্য
forces, parallelogram of, বলসামান্তরিক
forceps সন্না
formula সংকেত
F. P. S. system এফ. পি. এস্. পদ্ধতি
free end মুক্তপ্রান্ত
freezing mixture হিমমিশ্র
freezing point হিমাঙ্ক
frequency (of vibration) কম্পাঙ্ক
frost তুহিন
fundamental properties মূল ধর্ম
fundamental unit মূল একক
funnel ফানেল
furnace চুল্লী

galvanic battery গ্যালভানিক ব্যাটারি
galvanic electricity গ্যালভানিক তড়িৎ
galvanometer গ্যালভানোমিটার
gas গ্যাস
gaseous গ্যাসীয়
glacier হিমসরিৎ
glass কাচ
glow lamp বিজলি বাতি
grade শ্রেণি
gradual ক্রমিক
graduate অংশাঙ্কিত করা
graduated অংশাঙ্কিত
graduation অংশাঙ্কন
gramme গ্র্যাম
graph লেখ। চিত্র
gravitation মহাকর্ষ
gravitation constant মহাকর্ষাঙ্ক
gravitation unit মহাকর্ষীয় একক
gravity অভিকর্ষ
gravity, specific আপেক্ষিক গুরুত্ব

hail stone হিমশিলা
hail storm শিলাবৃষ্টি
harden কঠিন করা
hardness of water জলের খরতা
heat তাপ
heat, latent লীন তাপ
heat, mechanical equivalent of বলতুল্যাঙ্ক
heat, molecular আণবিক তাপ
heat, specific আপেক্ষিক তাপ
hoar frost কণতুষার
homogeneous সমসত্ত্ব
horizon (plane) ক্ষিতিজ
horizon (circle) দিগন্ত
horizontal অনুভূমিক
horizontal pressure অনুভূম চাপ, —প্রেষ
horizontal section অনুভূম ছেদ
horse power অশ্ব, হর্স্‌পাওআর
hotness উষ্ণতা
humid আর্দ্র
humidity আর্দ্রতা
humidity, relative আপেক্ষিক আর্দ্রতা
hydraulic ঔদক,
hydraulic press হাইড্রলিক প্রেস
hydraustatics ঔদস্থিতি বিদ্যা

ice বরফ
illuminated আলোকিত, দীপ্ত
illuminating দীপক
illuminating power দীপনশক্তি
illumination, intensity of, দীপনমাত্রা
image প্রতিবিম্ব
image, real সদ্‌বিম্ব
image, virtual অসদ্‌বিম্ব
incandescent lamp ভাস্বর দীপ
incidence আপতন
incidence, angle of আপতন-কোণ
incident আপতিত
incident ray আপতিত রশ্মি
inclination আনতি
inclined আনত
inclined plane আনত তল
incompressible অসংনম্য
incompressibility অসংনম্যতা
independent স্বতন্ত্র
indestructible অনশ্বর
indestructibility অনশ্বরতা
index, refractive প্রতিসরাঙ্ক
induced আবিষ্ট
induction আবেশ
induction coil আবেশ-কুণ্ডলী
inert (*e g.*, gas) নিষ্ক্রিয়
inertia জাড্য
inextensible অবিস্তার্য
infra-red অবলোহিত, রক্তপূর্ব
instanteneous সদ্যঃপাতী
instrument যন্ত্র
insulate অন্তরিত করা
insulated অন্তরিত
insulating অন্তরক
insulation অন্তরণ
insulator অন্তরক
intensity পরিমাত্রা, আতিশয্য। তীব্রতা, তীক্ষ্ণতা, খরতা
interference ব্যতিচার
interfering ব্যতিচারী
interstellar space তারান্তঃপ্রদেশ
interval অন্তর
invention উদ্ভাবন
inventor উদ্ভাবক
inversion উৎক্রম
inverted উল্টা, বিপরীত
inverted image বিপরীত প্রতিবিম্ব
invisible অদৃশ্য
ion আয়ন
ionised আয়নিত
iron. magnetic চুম্বক লৌহ
iron, soft নরম লোহা
iron, wrought পেটা লোহা

jacket জ্যাকেট, কঞ্চুক
jar জার
jar, gas গ্যাস-জার

kaleidophone ক্যালিডোফোন
keeper (of magnet) রক্ষক
key (music) চাবি
kinetic energy গতীয় শক্তি

laboratory পরীক্ষাগার। প্রয়োগশালা
lactometer ল্যাক্টোমিটার
laminated স্তরিত
lamp দীপ, ল্যাম্প
lamp, carbon filament কার্বন বিজলিবাতি
lamp, glow বিজলিবাতি
lamp, incandescent ভাস্বর দীপ
lamp, safety নিরাপদ্দীপ
lantern, magic ম্যাজিক লণ্ঠন

latent লীন
latent heat লীন তাপ
lateral পার্শ্বীয়
lateral inversion পার্শ্বীয় উৎক্রম
leak ক্ষয়
leakage ক্ষরণ
length দৈর্ঘ্য
length, wave তরঙ্গ-দৈর্ঘ্য
lens লেন্স্
lens, concave অবতল লেন্স্
lens, convex উত্তল লেন্স্
lens, cylindrical বেলন-লেন্স্
lens, magnifying বিবর্ধক লেন্স্
lens, photographic ফোটোগ্রাফিক লেন্স্
level, লেভ্ল্, জলসম। অনুভূমিক
level, spirit স্পিরিট লেভ্ল
lever লিভার
Leyden jar লীডেন জার
light, monochromatic সমোর্মি আলোক
lightning বিদ্যুৎ
linear expansion দৈর্ঘ্য-প্রসারণ
lines of force বল-রেখা
liquefaction (melting) গলন, তরলীকরণ
liquefy গলান, তরল করা
liquid তরল
litre লিটার
locomotion গমন
lode-stone চুম্বক পাথর
loud প্রবল
loudness প্রবলতা
loud-speaker লাউড স্পীকার
lustre দ্যুতি

machine কল, যন্ত্র
magnet চুম্বক
magnet, artificial কৃত্রিম চুম্বক
magnet, bar দণ্ড-চুম্বক
magnet, electro- তাড়িত চুম্বক
magnet, horse-shoe ক্ষুর চুম্বক
magnet, natural প্রাকৃতিক চুম্বক
magnetic চুম্বকীয়, চৌম্বক
magnetic keeper চুম্বক-রক্ষক
magnetic meridian চুম্বকীয় মধ্যরেখা
magnetic needle সূচি-চুম্বক
magnetization চুম্বকন
magnetize চুম্বকিত করা
magnetism চুম্বকত্ব
magnetism, terrestrial ভূ-চুম্বকত্ব
magnification বিবর্ধন
magnify বিবর্ধিত করা
manometer ম্যানোমিটার
mariner's compass নৌ-দিগ্‌দর্শী
mass ভর
material উপাদান। জড়
matter জড়
mean মধ্য। গড়। মধ্যক, সমক
measure মাপ। মান
medium মাধ্যম
melt গলা, তরল হওয়া
melting (liquefaction) গলন
melting point গলনাঙ্ক
metre মিটার
micrometer মাইক্রোমিটার
micron মাইক্রন
microscope অণুবীক্ষণ
microscope, compound যৌগিক অণুবীক্ষণ
microscope, high power অতিবর্ধক অণুবীক্ষণ
microscope, low power নিম্নবর্ধক অণুবীক্ষণ

microscope, simple সরল অণুবীক্ষণ
microscope, tele- দূরাণুবীক্ষণ
microscopic আণুবীক্ষণিক
minimum নিম্নতম। ক্ষুদ্রতম। ন্যূনকল্প। লঘিষ্ঠ
mirage মরীচিকা
mirror দর্পণ, আরশি, আয়না
mirror, concave অবতল দর্পণ
mirror, convex উত্তল দর্পণ
mirror, image দর্পণ-বিম্ব
mirror, plane সমতল দর্পণ
mirror, spherical গোলীয় দর্পণ
mist কুহেলিকা
mixture, method of, মিশ্রণবিধি
mobile সচল
mobility সচলতা
moist আর্দ্র
moisten আর্দ্র করা
moisture আর্দ্রতা। জলীয় ভাগ
molecular আণবিক
molecule অণু
monsoon মৌশুমি বায়ু
motion গতি
motor মোটর

nature প্রকৃতি। স্বভাব
needle সূচি, কাঁটা
negative নেগেটিভ, অপরা, অপর
neutral উদাসীন
neutral axis উদাসীন অক্ষ
neutralization প্রশমন
neutralize প্রশমন করা
normal স্বভাবী। স্বমিত
normal (to a surface) অভিলম্ব
normal pressure প্রমাণ-প্রেষ, -চাপ
nuclear নিউক্লীয়
nucleus নিউক্লিয়স

object পদার্থ, বস্তু
object finder বিষয়ক
objective বাস্তব
objective (lens) অভিলক্ষ্য
observation পর্যবেক্ষণ। নিরীক্ষণ। অবেক্ষণ
observatory মানমন্দির
obstacle বাধা
obstruction বাধা
ohm ওহ্‌ম
opaque অনচ্ছ
opera-glass নাট্য দূরবিন
optics আলোক-বিদ্যা
orange (colour) নারঙ্গ
oscillation দোলন

parallax লম্বন
parallax method লম্বন-পদ্ধতি
pendulum দোলক
pendulum, simple সরল দোলক
penetrability ভেদ্যতা
penumbra উপচ্ছায়া
per cent. শতকরা, প্রতিশত, শতকে
percentage শতকরা হার। শতকরা হিসাব
pe fect gas জাত্য গ্যাস
perfect fluid জাত্য তরল
period পর্যায়। কাল
period of oscillation দোলনকাল
periodic পর্যাবৃত্ত
periodic motion পর্যাবৃত্ত গতি
periodic law পর্যায়-সূত্র
periodic table পর্যায়-সারণী
periodic time পর্যায়-কাল
periodicity পর্যাবৃত্তি
periscope পেরিস্কোপ
permanent নিত্য

permanent gas নিত্য গ্যাস
permeable প্রবেশ্য
permeable, semi- আপ্রবেশ্য
perpetual অবিরাম
perpetual motion অবিরাম গতি
persistence of vision দৃষ্টিনির্বন্ধ
phase দশা
phonograph ফোনোগ্রাফ
phosphorescence অনুপ্রভা
phosphorescent অনুপ্রভ
photo-electric আলোকতাড়িত
photo-electricity আলোকতড়িৎ
photo electron ফোটো-ইলেক্‌ট্রন
photograph ফোটোগ্রাফ, আলোকচিত্র
photographic lens ফোটো লেন্স
photography আলোকচিত্রণ, ফোটোগ্রাফি
photometer দীপ্তিমাপক
photometer, grease spot তৈলচিহ্ন-দীপ্তিমাপক
photometer, shadow ছায়া-দীপ্তিমাপক
photometry দীপ্তিমিতি
photon ফোটন
physics পদার্থবিদ্যা
pigment রঞ্জক
pile, voltaic ভোল্টীয় স্তূপ
pipe নল, বাঁশি
piston পিস্টন
pitch (of screw) থাক, গুণান্তর
pitch (musical) তীক্ষ্ণতা
plan প্ল্যান, নক্সা
plane, focal ফোকাল তল
plane, horizontal অনুভূমিক তল
plane, inclined আনত তল
plane, principal মুখ্য তল
plane section সমচ্ছেদ
plane, vertical উল্লম্ব তল
planet গ্রহ
plano-concave সমাবতল
plano-convex সমোত্তল
plate ফলক, পট্ট
plate (photo) প্লেট
pliers পাক-সাঁড়াশি
plug প্লাগ
plug, electric প্লাগ
plumb line ওলন-সূতা
plummet ওলন
point, focal ফোকস-বিন্দু
point of application প্রয়োগবিন্দু
plug key প্লাগ-কী
point of contact স্পর্শবিন্দু
point of incidence আপতনবিন্দু
point of intersection ছেদবিন্দু
point of support ধৃতিবিন্দু
point of suspension প্রলম্ববিন্দু
point zero শূন্যবিন্দু
pointer সূচি, কাঁটা
polarization (*e.g.*, light) সমবর্তন
polarization (of cell) ছদন
polarize সমবর্তিত করা
polarized (cell) ছন্ন
polarized (light) সমবর্তিত
pole (of a cell) মেরু
pole, consequent উপমেরু
pole, negative নেগেটিভ মেরু
pole, north উত্তর মেরু
pole, positive পজিটিভ মেরু
pole strength মেরুর চুম্বকমাত্রা
positive পজিটিভ, পরা, পর
potential বিভব
potential energy স্থৈতিক শক্তি
power (of a lens) বর্ধনাঙ্ক
power, candle দীপশক্তি
pressure প্রেষ, চাপ

pressure, atmospheric বায়ুপ্রেষ, -চাপ
primary মুখ্য
primary coil মুখ্যকুণ্ডলী
prism প্রিজ্‌ম
prism, triangular ত্রিকোণ প্রিজ্‌ম
prism compass প্রিজ্‌ম কম্পাস
pump পাম্প্‌

radiance দীপ্তি, প্রভা
radiant দীপ্ত। স্বপ্রভ
radiant heat বিকীর্ণ তাপ
radio-active তেজস্‌ক্রিয়
radio-activity তেজস্‌ক্রিয়া
rainbow রামধনু
rarefy তনু করা
rarefication তনূকরণ
rate হার
rate of change পরিবর্ত-হার
rate of displacement ভ্রংশ-হার
ratio অনুপাত
ray রশ্মি
ray, α আলফা কণা
ray, analysis, positive পররশ্মি-বিশ্লেষণ
ray, β বীটা রশ্মি
ray, cathode ক্যাথোড রশ্মি
ray, cosmic নভোরশ্মি
ray, delta ডেল্টা-রশ্মি
ray, γ গামা-রশ্মি
ray, positive পজিটিভ-রশ্মি, পর-রশ্মি
ray, Rontgen রোন্‌জেন রশ্মি
ray, X এক্‌স্‌ রশ্মি
reaction প্রতিক্রিয়া ( পদার্থবিদ্যায় ), বিক্রিয়া ( রসায়নে )
reading পাঠ
reagent বিকারক
real focus সৎ ফোকস
real image সদ্‌বিম্ব
rebound প্রতিক্ষিপ্ত হওয়া
receiver আধার
receiver of a pump পাম্প্‌-আধার
reciprocal বিপরীত
recoil প্রতিক্ষেপ
recomposition পুনর্যোজন
rectification একমুখীকরণ
rectify একমুখী করা
rectilinear ঋজুরেখ
red লোহিত
red hot আরক্ত তপ্ত
reduction লঘূকরণ
reduction factor লঘু গুণক
reed (*e.g.*, of organ) পর্ত্রী
reel কাঠিম, রীল
reflect প্রতিফলিত করা
reflected প্রতিফলিত
reflection প্রতিফলন
reflecting প্রতিফলক
reflection, angle of. প্রতিফলন-কোণ
reflection, laws of, প্রতিফলন-সূত্র
reflector প্রতিফলক
refract প্রতিসরণ করা
refracted প্রতিসৃত
refracting প্রতিসারক
refracting surface প্রতিসারকতল
refraction প্রতিসরণ
refracting index প্রতিসরাঙ্ক
refracting index, absolute পরম প্রতিসরাঙ্ক
refrangible প্রতিসরণীয়
refrigerate হিমায়িত করা
refrigeration হিমায়ন
refrigerator হিমায়ক
regelate পুনঃশিলীভূত করা

regelation পুনঃশিলীভবন
relative আপেক্ষিক, সাপেক্ষ
relative density আপেক্ষিক ঘনত্ব
relative motion আপেক্ষিক গতি
relative velocity আপেক্ষিক বেগ
relativity আপেক্ষিকতা
relativity, theory of, অপেক্ষবাদ, আপেক্ষিকবাদ
replace প্রতিস্থাপন করা
repulsion বিকর্ষণ
repulsive বিকর্ষী
research গবেষণা
residual magnetism শেষ চুম্বকত্ব
residual অবশিষ্ট
resistance রোধ
resistance box রোধ-বাক্স
resistance coil রোধ-কুণ্ডলী
resonance অনুনাদ
resonance box অনুনাদী বাক্স
response সাড়া
rest বিরাম, স্থিতি
resting point স্থিতিবিন্দু
resultant লব্ধি, ফল। লব্ধ
retard বাধা দেওয়া
retardation মন্দন
retina অক্ষিপট, রেটিনা
revolution আবর্তন
revolution, period of, আবর্তকাল
rheostat রিওস্টাট
rider রোহী
rivet (*n*) রিভেট, নাচি
rivet (*v*) রিভেট করা
rod দণ্ড
rod, uniform সমদণ্ড
roll গড়ান
roller রোলার
rope দড়ি, রজ্জু
rotary ঘূর্ণ-
rotary pump ঘূর্ণ-পাম্প
rotate ঘোরা
rotating ঘূর্ণমান
rotating disc ঘূর্ণচক্র
rotating drum ঘূর্ণবেলন
rotation ঘূর্ণন
rotation, axis of ঘূর্ণাক্ষ
rotational motion ঘূর্ণগতি
rotatory ঘূর্ণ-
rotatory motion ঘূর্ণগতি
rotatory polarization ঘূর্ণসমবর্তন
rouge রুজ
rough রুক্ষ
roughness রুক্ষতা
round গোল
row সারি, পঙ্‌ক্তি
rubber রবার
rule নিয়ম
rule (*v*) রুল টানা
ruled surface রেখাঙ্কিত তল
ruler রুলার
rulings রেখা
rust (*n*) মরিচা
rust (*v*) মরিচা পড়া

safety lamp, Davy ডেভি দীপ
safety valve সেফ্‌টি ভাল্‌ভ
sand paper সিরিশ কাগজ
sand stone বেলে পাথর
satellite উপগ্রহ
saturate পরিপৃক্ত হওয়া, —করা
saturated সম্পৃক্ত
saturation সম্পৃক্তি
saturation, super- অতিপৃক্তি
scale, diatonic সপ্তক
scale, meter মিটার স্কেল

scale, musical স্বরগ্রাম
scale, pan তুলপাত্র
scale tempered, সংস্কৃত স্বরগ্রাম
scatter বিক্ষিপ্ত করা
scattered light বিক্ষিপ্ত আলোক
scattering বিক্ষেপণ
screen পরদা
screw স্ক্রু
screw-gauge স্ক্রু-গেজ
screw, pitch of the, থাক, গুণান্তর
screw, thread of a গুণ, গুণা
sea-level সমুদ্রপৃষ্ঠ
second pendulum সেকেণ্ড-দোলক
secondary cell সঞ্চয়কোষ
secondary coil গৌণকুণ্ডলী
section ছেদ
section, cross প্রস্থ-ছেদ
section, longitudinal দীর্ঘ-ছেদ
section, principal মুখ্য-ছেদ
section, transverse অনুপ্রস্থ-ছেদ
section, vertical উর্ধ্ব-ছেদ
sesimograph ভূকম্পলিক্
selective absorption বৃত বিশোষণ
self-induction স্বাবেশ
sensitive সুবেদী
sensitive (balance) সুবেদী
sensitive (flame) সুবেদী
sensitive paper সুগ্রাহী কাগজ
sensitiveness সুবেদিতা। সুগ্রাহিতা
set square সেট স্কোয়ার
sextant সেক্সট্যাণ্ট
shade ছায়া
shadow ছায়া
sharp note তীক্ষ্ণ স্বর
shear কৃন্তন
shellac গালা, লাক্ষা
shellac vernish গালা-বার্ণিশ, লাক্ষা-
short curcuit শর্ট সার্কিট, বহ্ম্ক্ষেপ
shunt (*n*) শাণ্ট, বাহান্তর
shunt (*v*) বাহান্তর করা
signal সংকেত
simple harmonic motion সরল দোলগতি
simple microscope সরল অণুবীক্ষণ
simple pendulum সরল দোলক
siphon সাইফন
siren সাইরেন
slanting হেলান, তির্যক্
slate শ্লেট
soft water মৃদু জল
solar সৌর
solar eclipse সূর্যগ্রহণ
solar system সৌরজগৎ
solar spectrum সৌর বর্ণালি
solenoid সলিনয়েড
solid কঠিন। ঘন। ঘনবস্তু
solid angle অস্র, ঘনকোণ
solid body ঘনবস্তু
solidification ঘনীভবন, -করণ
solidified ঘনীভূত, -কৃত
solidify ঘনীভূত করা
solubility দ্রাব্যতা
soluble দ্রাবণীয়
solute দ্রাব
solution দ্রবণ। দ্রব
solution, saturated পরিপৃক্ত দ্রব
solve সমাধান করা
solvent দ্রাবক
sonometer স্বরমাপক, সোনোমিটার
sonorous সুনাদ
sound board অনুনাদক
sound box অনুনাদক
source প্রভব
source of light দীপক
source of sound স্বনক
spark স্ফুলিঙ্গ

